# সূরা - ১০৫

## হাতি

(আল্-ফীল, :১)

**মক্কায় অবতীর্ণ**

*আল্লাহ্‌র নাম নিয়ে, যিনি রহমান, রহীম।*

১ তুমি কি দেখো নি তোমার প্রভু কেমন করেছিলেন হস্তি-বাহিনীর প্রতি?

২ তাদের চক্রান্ত তিনি কি ব্যর্থতায় পর্যবসিত করেন নি?

৩ আর তাদের উপরে তিনি পাঠালেন ঝাঁকে ঝাঁকে পাখীর দল,

৪ যারা তাদের আছ্‌ড়ে ছিল শক্ত-কঠিন পাথরের গায়ে;

৫ ফলে তিনি তাদের বানিয়ে দিলেন খেয়ে ফেলা খড়ের মতো।



অনুবাদ - ডাঃ জহুরুল হক